ঐছে শাস্ত্র কহে—কর্ম্ম জ্ঞান যোগ ত্যজি।
ভক্ত্যে কৃষ্ণ বশ হয়, ভক্ত্যে তাঁরে ভজি ॥ ঐ। ২০৬পৃঃ
অতএব ভক্তি কৃষ্ণপ্রাপ্তির উপায়।
'অভিধেয়' বলি তারে সর্ব্বশাস্ত্রে গায় ॥
ধন পাইলে যৈছে সুখভোগ-ফল পায়।
সুখভোগ হৈতে দুঃখ আপনি পলায় ॥
তৈছে ভক্তিফল কৃষ্ণে প্রেম উপজায়।
প্রেমে কৃষ্ণাস্বাদ হৈলে ভব নাশ পায় ॥
'দারিদ্রনাশ ভবক্ষয় প্রেমের ফল নয়।
'ভোগ'প্রেমসুখ' মুখ্য প্রয়োজন হয় ॥ ঐ। ২০৭পৃঃ

৯০। বেদশাস্ত্রে কহে—সম্বন্ধ, অভিধেয়, প্রয়োজন।
কৃষ্ণ, কৃষ্ণভক্তি, প্রেম—তিন মহাধন ॥
বেদাদি সকল শাস্ত্রে কৃষ্ণ মুখ্য সম্বন্ধ।
তার জ্ঞানে আনুষঙ্গে যায় মায়াবন্ধ ॥
গৌণ-মুখ্য-বৃত্তি কি অন্বয়-ব্যতিরেকে।
বেদের প্রতিজ্ঞা কেবল—কহয়ে কৃষ্ণকে ॥ ঐ

৯১। কৃষ্ণের স্বরূপ অনন্ত, বৈভব অপার—।
চিচ্ছক্তি, মায়াশক্তি, জীবশক্তি আর ॥
বৈকুণ্ঠ, ব্রহ্মাণ্ডগণ—শক্তিকার্য্য হয়।
স্বরূপশক্তি শক্তিকার্য্যের—কৃষ্ণ সমাশ্রয় ॥
কৃষ্ণের স্বরূপ-বিচার শুন সনাতন!।
অদ্বয় জ্ঞানতত্ত্ব ব্রজে ব্রজেন্দ্রনন্দন ॥

স্বরূপলক্ষণ আর তটস্থলক্ষণ।
এই দুই লক্ষণে বস্তু জানে মুনিগণ ॥ ঐ। ২১৩পৃঃ।
আকৃতি প্রকৃতি এই—স্বরূপ-লক্ষণ।
কার্য্যদ্বারায় জ্ঞান এই—তটস্থ-লক্ষণ ॥
ভাগবতারম্ভে ব্যাস মঙ্গলাচরণে।
পরমেশ্বর নিরূপিল এ দুই লক্ষণে ॥

( জন্মাদ্যস্যাদি শ্লোক )

এই শ্লোকে 'পর' শব্দে কৃষ্ণনিরূপণ।
'সত্য'-শব্দে কহে তাঁর স্বরূপলক্ষণ ॥
বিশ্বসৃষ্ট্যাদিক কৈল, বেদ ব্রহ্মাকে পঢ়াইল।
অর্থাভিজ্ঞতা স্বরূপশক্ত্যে মায়া দূর কৈল ॥
এইসব কার্য্য তাঁর তটস্থলক্ষণ।
অন্য অবতার ঐছে জানে মুনিগণ ॥
অবতার কালে হয় জগতে গোচর।
এই দুই লক্ষণে কেহো জানয়ে ঈশ্বর ॥
সনাতন কহে—যাতে ঈশ্বরলক্ষণ—।
পীতবর্ণ, কার্য্য—প্রেমদান সঙ্কীর্ত্তন ॥
কলিকালে সেই কৃষ্ণাবতার নিশ্চয়।
সুদৃঢ় করিয়া কহ, যাউক সংশয় ॥
প্রভু কহে—চাতুরালী ছাড় সনাতন ॥ ঐ। ২১৪পৃঃ

৯৮। 'নিত্য লীলা কৃষ্ণের' সর্ব্বশাস্ত্রে কয়।
বুঝিতে না পারি, লীলা কেমতে নিত্য হয় ? ॥

দৃষ্টান্ত দিয়া কহি যদি, তবে লোক জানে।
কৃষ্ণলীলা নিত্য—জ্যোতিশ্চক্রপ্রমাণে ॥
জ্যোতিশ্চক্রে সূর্য্য যেন ভ্রমে রাত্রিদিনে।
সপ্তদ্বীপাম্বুধি লঙ্ঘি ফিরে ক্রমেক্রমে ॥ ঐ
রাত্রি-দিনে হয়—ষাটি দণ্ড পরমাণ।
তিনসহস্র-ছয়শত পল তার মান ॥
সূর্য্যোদয় হৈতে ষাটি পল ক্রমোদয়।
সেই 'এক দণ্ড' অষ্টদণ্ডে 'প্রহর' হয় ॥
এক দুই তিন চারি প্রহরে অস্ত হয়।
চারি প্রহর রাত্রি গেলে পুন সূর্য্যোদয় ॥
ঐছে কৃষ্ণলীলামণ্ডল চৌদ্দ মন্বন্তরে।
ব্রহ্মাণ্ডমণ্ডল ব্যাপি ক্রমেক্রমে ফিরে ॥
সওয়াশত বৎসর কৃষ্ণের প্রকট প্রকাশ।
তাহাঁ যৈছে ব্রজপুরে করিলা বিলাস ॥
অলাতচক্রবৎ সেই লীলাচক্র ফিরে।
সব লীলা সব ব্রহ্মাণ্ডে ক্রমে উদয় করে ॥
জন্ম বাল্য পৌগণ্ড কৈশোর প্রকাশ।
পূতনাবধাদি করি মৌষলান্ত বিলাস ॥
কোন ব্রহ্মাণ্ডে কোন লীলার হয় অবস্থান।
তাতে 'নিত্যলীলা' কহে আগম পুরাণ ॥
গোলোক গোকুলধাম—'বিভু' কৃষ্ণসম।
কৃষ্ণেচ্ছায় ব্রহ্মাণ্ডগণে তাহার সংক্রম ॥

অতএব গোলোকস্থানে নিত্য-বিহার।
ব্রহ্মাণ্ডগণে ক্রমে প্রাকট্য তাহার॥ ঐ। ২১৫পৃষ্ঠা

৯৯। ব্রজে কৃষ্ণ সর্ব্বৈশ্বর্য্য প্রকাশে' পূর্ণতম।
পুরীদ্বয়ে পরব্যোমে—পূর্ণতর পূর্ণ॥
এক কৃষ্ণ ব্রজে—পূর্ণতম ভগবান্।
আর সব স্বরূপ—পূর্ণতর পূর্ণনাম॥ ঐ

১০০। সর্ব্বস্বরূপের ধাম পরব্যোমধামে।
পৃথক্পৃথক্ বৈকুণ্ঠ সব—নাহিক গণনে॥
শত সহস্রাযুত লক্ষ কোটি যোজন।
একেক বৈকুণ্ঠের বিস্তার বর্ণন॥
সব বৈকুণ্ঠ—ব্যাপক আনন্দচিন্ময়।
পারিষদ—ষড়ৈশ্বর্য্যপূর্ণ সব হয়॥
অনন্ত বৈকুণ্ঠ একএকদেশে যার।
সেই পরব্যোমধামের কে করু বিস্তার?॥
অনন্ত বৈকুণ্ঠ পরব্যোম যার 'দলশ্রেণী'।
সর্ব্বোপরি কৃষ্ণলোক 'কর্ণিকার' গণি॥
এইমত ষড়ৈশ্বর্য্য—স্থান, অবতার।
ব্রহ্মা শিব অন্ত না পায়, জীব কোন্ ছার॥
এইমত কৃষ্ণের দিব্য সদ্গুণ অনন্ত।
ব্রহ্মা-শিব-সনকাদি না পায় যার অন্ত॥

২১পং। ২১৫পৃষ্ঠা

ব্রহ্মাদিক রহু, অনন্ত সহস্রবদন।
নিরন্তর গায়, গুণের অন্ত নাহি পান ॥
সেহো রহু সর্ব্বজ্ঞশিরোমণি কৃষ্ণ।
নিজগুণের অন্ত না পায়, হয়ে ত সতৃষ্ণ ॥ ঐ। ২১৬পৃঃ

১০১। পরম ঈশ্বর কৃষ্ণ—স্বয়ংভগবান্।
তাতে বড়, তার সম, কেহো নাহি আন ॥ ঐ

১০২। ব্রহ্মা বিষ্ণু হর—এই সৃষ্ট্যাদি ঈশ্বর।
তিনে আজ্ঞাকারী কৃষ্ণের, কৃষ্ণ অধীশ্বর ॥ ঐ

১০৩। কর্ম্ম জপ যোগ জ্ঞান,　　বিধিভক্তি তপ ধ্যান,
ইহা হৈতে মাধুর্য্য দুর্ল্লভ।
কেবল যে রাগমার্গে,　　ভজে কৃষ্ণ অনুরাগে,
তারে কৃষ্ণমাধুর্য্য সুলভ ॥ ঐ। ২১৯পৃঃ

১০৪। যার পুণ্যপুঞ্জফলে,　　সে-মুখ-দর্শন মিলে,
দুই অক্ষ্যে কি করিব পানে।
দ্বিগুণ বাড়ে তৃষ্ণা লোভ,　　পিতে নারে মনঃক্ষোভ,
দুঃখে করে বিধির নিন্দনে—॥
না দিলেক লক্ষকোটি,　　সবে দিল আঁখি দুটি,
তাতে দিল নিমিষ-আচ্ছাদন।
বিধি জড় তপোধন,　　রসশূন্য তার মন,
নাহি জানে যোগ্য সৃজন ॥
যে দেখিবে কৃষ্ণানন,　　তার করে দ্বিনয়ন,
বিধি হঞা হেন অবিচার।

মোর যদি বোল ধরে, কোটি আঁখি তার করে,
তবে জানি যোগ্য সৃষ্টি তার ॥

ঐ। ২২০পৃঃ

১০৫। এই ত কহিল সম্বন্ধতত্ত্বের বিচার।
বেদশাস্ত্রে উপদেশে'—কৃষ্ণ এক সার॥
এবে কহি শুন অভিধেয়ের লক্ষণ।
যাহা হৈতে পাই—কৃষ্ণ, কৃষ্ণপ্রেমধন॥
'কৃষ্ণভক্তি অভিধেয়' সর্ব্বশাস্ত্রে কয়।
অতএব মুনিগণ করিয়াছে নিশ্চয়॥

২২পং। ২২১পৃঃ

১০৬। অদ্বয়-জ্ঞানতত্ত্ব কৃষ্ণ স্বয়ংভগবান্।
স্বরূপশক্তিরূপে তাঁর হয় অবস্থান॥
স্বাংশ-বিভিন্নাংশরূপে হইয়া বিস্তার।
অনন্ত বৈকুণ্ঠ ব্রহ্মাণ্ডে করেন বিহার॥
স্বাংশ-বিস্তার—চতুর্ব্যূহ অবতারগণ।
বিভিন্নাংশ—জীব তাঁর শক্তিতে গণন॥
সেই বিভিন্নাংশ জীব-দুই ত প্রকার—।
এক নিত্যমুক্ত, একের নিত্যসংসার॥ ঐ
নিত্যমুক্ত—নিত্য কৃষ্ণচরণে উন্মুখ।
'কৃষ্ণপারিষদ' নাম—ভুঞ্জে সেবাসুখ॥
নিত্যবদ্ধ—কৃষ্ণহৈতে নিত্য বহির্ম্মুখ।
নিত্যসংসারী ভুঞ্জে নরকাদি দুঃখ॥

সেই-দোষে মায়াপিশাচী দণ্ড করে তারে।
আধ্যাত্মিকাদি তাপত্রয় জারি তারে মারে ॥
কাম ক্রোধের দাস হঞা তার লাথি খায়।
ভ্রমিতেভ্রমিতে যদি সাধুবৈদ্য পায় ॥
তার উপদেশমন্ত্রে পিশাচী পালায়।
কৃষ্ণভক্তি পায় তবে কৃষ্ণনিকট যায় ॥ ঐ। ২২২পৃঃ

১০৭। কৃষ্ণভক্তি হয়—অভিধেয়-প্রধান।
ভক্তিমুখনিরীক্ষক—কর্ম্ম-যোগ-জ্ঞান ॥
এইসব সাধনের অতি তুচ্ছ ফল।
কৃষ্ণভক্তি বিনে তাহা দিতে নারে বল ॥
কেবলজ্ঞান মুক্তি দিতে নারে ভক্তি-বিনে।
কৃষ্ণোন্মুখে সেই মুক্তি হয় বিনা-জ্ঞানে ॥
কৃষ্ণনিত্যদাস জীব তাহা ভুলি গেল।
সেই-দোষে মায়া তার গলায় বান্ধিল ॥
তাতে কৃষ্ণ ভজে, করে গুরুর সেবন।
মায়াজাল ছুটে, পায় কৃষ্ণের চরণ ॥
চারিবর্ণাশ্রমী যদি কৃষ্ণ নাহি ভজে।
স্বকর্ম্ম করিতে সেই রৌরবে পড়ি মজে।
জ্ঞানী 'জীবন্মুক্তি দশা পাইনু' করি মানে।
বস্তুত বুদ্ধি শুদ্ধ-নহে ভক্তি-বিনে ॥ ঐ

১০৮। কৃষ্ণ সূর্য্যসম, মায়া হয় অন্ধকার।
যাহাঁ কৃষ্ণ, তাহাঁ নাহি মায়ার অধিকার ॥ ঐ

১০৯। 'কৃষ্ণ তোমার হঙ' যদি বোলে একবার।
মায়াবন্ধ হৈতে কৃষ্ণ তারে করে পার ॥ ঐ
১১০। ভুক্তি মুক্তি সিদ্ধিকামী সুবুদ্ধি যদি হয়ে।
গাঢ়ভক্তিযোগে তবে কৃষ্ণেরে ভজয়ে ॥ ঐ
১১১। অন্যকামী যদি করে কৃষ্ণের ভজন।
না মাগিতেও কৃষ্ণ তারে দেন স্বচরণ ॥
কৃষ্ণ কহে—আমায় ভজে, মাগে বিষয়সুখ
অমৃত ছাড়ি বিষ মাগে, এই বড় মূর্খ ॥
আমি বিজ্ঞ, এই মূর্খে বিষয় কেনে দিব ?।
স্বচরণামৃত দিয়া বিষয় ভুলাইব ॥
কাম লাগি কৃষ্ণ ভজে, পায় কৃষ্ণরসে।
কাম ছাড়ি দাস হৈতে হয় অভিলাষে ॥
১১২। সংসার ভ্রমিতে কোনভাগ্যে কেহো
নদীর প্রবাহে যেন কাষ্ঠ লাগে তীরে
কোনভাগ্যে কারো সংসার ক্ষয়োন্মুখ হয়।
সাধুসঙ্গে তবে কৃষ্ণে রতি উপজয় ॥ঐ
১১৩। কৃষ্ণ যদি কৃপাকরে কোন ভাগ্যবানে।
গুরু-অন্তর্য্যামি-রূপে শিখায় আপনে ॥ ঐ
১১৪। সাধুসঙ্গে কৃষ্ণভক্ত্যে শ্রদ্ধা যদি হয়।
ভক্তিফল 'প্রেম' হয়,—সংসার যায় ক্ষয় ॥
মহৎকৃপা বিনা কোন কর্ম্মে 'ভক্তি' নয়।
কৃষ্ণভক্তি দূরে রহু, সংসার নহে ক্ষয় ॥

'সাধুসঙ্গ সাধুসঙ্গ' সর্ব্বশাস্ত্রে কয়।
লবমাত্র সাধুসঙ্গে সর্ব্বসিদ্ধি হয়॥ ঐ

১৫। কৃষ্ণ কৃপালু অর্জ্জুনেরে লক্ষ্য করিয়া।
জগতেরে রাখিয়াছে উপদেশ দিয়া॥ ঐ
( সর্ব্বগুহ্যতমং ভূয়ঃ ইত্যাদি গীতা ১৮।৬৪,৬৫ শ্লোক )

পূর্ব্বে আজ্ঞা—বেদধর্ম্ম, কর্ম্ম যোগ জ্ঞান।
সব সাধি শেষে এই আজ্ঞা বলবান্॥
এই-আজ্ঞাবলে ভক্তের শ্রদ্ধা যদি হয়।
সর্ব্বকর্ম্ম ত্যাগ করি সে কৃষ্ণ ভজয়।
'শ্রদ্ধা'-শব্দে বিশ্বাস কহে সুদৃঢ় নিশ্চয়।
কৃষ্ণভক্তি কৈলে সর্ব্বকর্ম্ম কৃত হয়॥ ঐ।২২৪পৃঃ

১৬। শ্রদ্ধাবান্ জন হয় ভক্ত্যে অধিকারী।
উত্তম, মধ্যম, কনিষ্ঠ,—শ্রদ্ধা-অনুসারী॥
শাস্ত্র যুক্ত্যে সুনিপুণ দৃঢ় শ্রদ্ধা যার।
'উত্তম অধিকারী' সেই তরয়ে সংসার॥

শাস্ত্র যুক্তি নাহি-জানে, দৃঢ়শ্রদ্ধাবান্।
'মধ্যম অধিকারী' সেই মহা ভাগ্যবান্॥
যাহার কোমল শ্রদ্ধা সে 'কনিষ্ঠ জন'।
ক্রমেক্রমে তেঁহো ভক্ত হইবে উত্তম॥

রতি-প্রেম-তারতম্যে ভক্ত-তর-তম।
একাদশস্কন্ধে তার করিয়াছে লক্ষণ॥ ঐ

১১৭। সর্ব্বমহাগুণগণ বৈষ্ণবশরীরে।
কৃষ্ণভক্তে কৃষ্ণের গুণ সকল সঞ্চারে॥ ঐ

১১৮। এইসব গুণ হয় বৈষ্ণবলক্ষণ।
সব কহা নাহি যায়, করি দিগ্‌দরশন—॥
কৃপালু, অকৃতদ্রোহ, সত্যসার, সম।
নির্দ্দোষ, বদান্য, মৃদু, শুচি, অকিঞ্চন॥
সর্ব্বোপকারক, শান্ত, কৃষ্ণৈকশরণ।
অকাম, অনীহ, স্থির, বিজিতষড়্‌গুণ॥
মিতভুক্, অপ্রমত্ত, মানদ, অমানী।
গম্ভীর, করুণ, মৈত্র, কবি, দক্ষ, মৌনী॥ ঐ

১১৯। কৃষ্ণভক্তিজন্মমূল হয়—সাধুসঙ্গ।ঐ
কৃষ্ণপ্রেমজন্মে তেঁহো পুন মুখ্য অঙ্গ॥ ঐ।২২৭পৃঃ

১২০। অসৎসঙ্গত্যাগ—এই বৈষ্ণব-আচার।
স্ত্রীসঙ্গী এক 'অসাধু'—কৃষ্ণাভক্ত আর॥ঐ

১২১। এসব ছাড়িয়া আর বর্ণাশ্রমধর্ম্ম।
অকিঞ্চন হঞা লয় কৃষ্ণৈকশরণ॥
ভক্তবৎসল কৃতজ্ঞ সমর্থ বদান্য।
হেন কৃষ্ণ ছাড়ি পণ্ডিত—নাহি ভজে অন্য॥
বিজ্ঞজনের হয় যদি কৃষ্ণগুণজ্ঞান।
অন্য ত্যজি ভজে,—তাতে উদ্ধব প্রমাণ॥
শরণাগত-অকিঞ্চনের একই লক্ষণ।
তার মধ্যে প্রবেশয়ে 'আত্মসমর্পণ'॥

শরণ লঞা করে কৃষ্ণে আত্মসমর্পণ।
কৃষ্ণ তারে করে তৎকালে আত্মসম॥২২পং।২২৫ পৃঃ

১২২। এবে সাধনভক্তিলক্ষণ শুন সনাতন।
যাহা হৈতে পাই কৃষ্ণপ্রেম-মহাধন॥ ঐ
শ্রবণাদি-ক্রিয়া তার 'স্বরূপলক্ষণ'।
'তটস্থলক্ষণে' উপজায় প্রেমধন॥ ঐ।২২৬পৃঃ

১২৩। নিত্যসিদ্ধ কৃষ্ণপ্রেম—'সাধ্য' কভু নয়।
শ্রবণাদি-শুদ্ধচিত্তে করয়ে উদয়॥ ঐ

১২৪। এই ত সাধনভক্তি দুই ত প্রকার—।
এক বৈধী-ভক্তি, রাগানুগা-ভক্তি আর॥
রাগহীন জন ভজে শাস্ত্রের আজ্ঞায়।
'বৈধী-ভক্তি' বলি তারে সর্ব্বশাস্ত্রে গায়॥ ঐ

১২৫। বিবিধাঙ্গ সাধনভক্তির বহুত বিস্তার।
সংক্ষেপে কহিয়ে কিছু সাধনাঙ্গ-সার—॥
গুরুপদাশ্রয়, দীক্ষা, গুরুর সেবন।
সদ্ধর্ম্মশিক্ষা পৃচ্ছা, সাধুমার্গানুগমন॥
কৃষ্ণপ্রীতে ভোগত্যাগ, কৃষ্ণতীর্থে বাস।
যাবৎ-নির্ব্বাহ-প্রতিগ্রহ, একাদশ্যুপবাস॥
ধাত্র্যশ্বত্থ-গো-বিপ্র-বৈষ্ণব-পূজন।
সেবা-নামাপরাধাদি বিদূরে বর্জ্জন॥
অবৈষ্ণবসঙ্গ বহুশিষ্য না করিব।
বহুগ্রন্থকলাভ্যাস ব্যাখ্যান বর্জ্জিব॥

হানি-লাভ সম, শোকাদির বশ না হইব।
অন্যদেব অন্য শাস্ত্র নিন্দা না করিব॥
বিষ্ণু-বৈষ্ণব-নিন্দা গ্রাম্যবার্ত্তা না শুনিব।
প্রাণিমাত্রে মনোবাক্যে উদ্বেগ না দিব॥
শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, পূজন, বন্দন।
পরিচর্য্যা, দাস্য, সখ্য, আত্মনিবেদন॥
অগ্রে নৃত্য গীত বিজ্ঞপ্তি দণ্ডবৎ-নতি।
অভ্যুত্থান, অনুব্রজ্যা, তীর্থগৃহে গতি॥
পরিক্রমা, স্তবপাঠ, জপ, সঙ্কীর্ত্তন।
ধূপ-মাল্য-গন্ধ মহাপ্রসাদ ভোজন॥
আরাত্রিক-মহোৎসব-শ্রীমূর্ত্তি-দর্শন।
নিজপ্রিয়-দান, ধ্যান, তদীয়সেবন॥
'তদীয়'—তুলসী, বৈষ্ণব, মথুরা, ভাগবত।
এই-চারি-সেবা হয় কৃষ্ণের অভিমত॥
কৃষ্ণার্থে অখিল চেষ্টা, তৎকৃপাবলোকন।
জন্মদিনাদিমহোৎসব লঞা ভক্তগণ॥
সর্ব্বথা শরণাপত্তি, কার্ত্তিকাদি ব্রত।
চতুঃষষ্টি অঙ্গ এই পরম মহত্ত্ব॥ ঐ। ২২৬পৃঃ

১২৬। সাধুসঙ্গ, নামকীর্ত্তন, ভাগবতশ্রবণ।
মথুরাবাস, শ্রীমূর্ত্তি শ্রদ্ধায়ে সেবন॥
সকলসাধনশ্রেষ্ঠ এই পঞ্চ অঙ্গ।
কৃষ্ণপ্রেম জন্মায় এই পাঁচের অল্প সঙ্গ॥ ঐ

১২৭। এক অঙ্গ সাধে—কেহো সাধে বহু অঙ্গ।
নিষ্ঠা হৈলে উপজয়ে প্রেমের তরঙ্গ ॥
এক-অঙ্গে সিদ্ধি পাইল বহু ভক্তগণ।
অম্বরীষাদি ভক্তের বহুঅঙ্গ-সাধন ॥ ঐ

১২৮। কাম ত্যাগি কৃষ্ণ ভজে শাস্ত্র আজ্ঞা মানি।
দেব-ঋষি-পিত্রাদিকের কভু নহে ঋণী ॥
বিধিধর্ম্ম ছাড়ি ভজে কৃষ্ণের চরণ।
নিষিদ্ধ পাপাচারে তার কভু নহে মন ॥
অজ্ঞানেও যদি হয় পাপ উপস্থিত।
কৃষ্ণ তারে শুদ্ধ করে, না করে প্রায়শ্চিত্ত ॥ ঐ।২২৭পৃঃ

১২৯। জ্ঞান-বৈরাগ্য ভক্ত্যের কভু নহে অঙ্গ।
অহিংসা-নিয়মাদি বুলে কৃষ্ণভক্তসঙ্গ ॥ ঐ

১৩০। বিধিভক্তি-সাধনের কৈল বিবরণ।
'রাগানুগা'-ভক্তির লক্ষণ শুন সনাতন ॥
রাগাত্মিকা-ভক্তি মুখ্যা ব্রজবাসিজনে।
তার অনুগত ভক্তির 'রাগানুগা'-নামে ॥
ইষ্টে গাঢ়তৃষ্ণা 'রাগ'—এই স্বরূপ লক্ষণ।
ইষ্টে আবিষ্টতা—এই তটস্থ লক্ষণ ॥
রাগময়ী ভক্তির হয় 'রাগাত্মিকা' নাম।
তাহা শুনি লুব্ধ হয় কোন ভাগ্যবান্ ॥
লোভে ব্রজবাসিভাবে করে অনুগতি।
শাস্ত্রযুক্তি নাহি মানে—রাগানুগার প্রকৃতি ॥

'বাহ্য' 'অন্তর' ইহার দুইত সাধন।
বাহ্য—সাধকদেহে করে শ্রবণ-কীর্ত্তন॥
মনে—নিজ সিদ্ধদেহ করিয়া ভাবন।
রাত্রিদিনে করে ব্রজে কৃষ্ণের সেবন॥
নিজাভীষ্ট-কৃষ্ণপ্রেষ্ঠ পাছে ত লাগিয়া।
নিরন্তর সেবা করে অন্তর্ম্মনা হঞা॥
দাস-সখা-পিত্রাদি প্রেয়সীর গণ।
রাগমার্গে এইসব ভাবের গণন॥ ঐ
এইমত করে যেবা রাগানুগা-ভক্তি।
কৃষ্ণের চরণে তার উপজায় প্রীতি॥ ঐ।২২৮পৃঃ

১৩১। প্রীত্যঙ্কুরের—'রতি', 'ভাব'—হয় দুই নাম।
যাহা হৈতে বশ হয় শ্রীভগবান্॥
যাহা হৈতে পাই কৃষ্ণের প্রেমসেবন।
এই ত কহিল 'অভিধেয়' বিবরণ॥ ঐ। ২২৮পৃঃ

১৩২। এবে শুন ভক্তিফল—প্রেম 'প্রয়োজন'।
যাহার শ্রবণে হয় ভক্তিরস-জ্ঞান॥
কৃষ্ণে রতি গাঢ় হৈলে—'প্রেম' অভিধান।
কৃষ্ণভক্তিরসের এই 'স্থায়িভাব'-নাম॥
এই দুই ভাবের স্বরূপ-তটস্থ-লক্ষণ।
প্রেমের লক্ষণ এবে শুন সনাতন॥
কোনো ভাগ্যে কোনো জীবের শ্রদ্ধা যদি হয়।
তবে সেই জীব সাধুসঙ্গ যে করয়॥

সাধুসঙ্গ হৈতে হয় শ্রবণ-কীর্ত্তন।
সাধনভক্ত্যে হয় সর্ব্বানর্থ-নিবর্ত্তন॥
অনর্থ-নিবৃত্তি হৈতে ভক্ত্যে নিষ্ঠা হয়।
নিষ্ঠা হৈতে শ্রবণাদ্যে রুচি উপজয়॥
রুচি হৈতে ভক্ত্যে হয় আসক্তি প্রচুর।
আসক্তি হৈতে চিত্তে জন্মে কৃষ্ণে প্রীত্যঙ্কুর॥
সেই ভাব গাঢ় হৈলে ধরে 'প্রেম' নাম।
সেই প্রেম প্রয়োজন সর্ব্বানন্দধাম॥ ২৩পং। ২২৮পৃঃ

১৩৩। যাহার হৃদয়ে এই ভাবাঙ্কুর হয়।
তাহাতে এতেক চিহ্ন সর্ব্বশাস্ত্রে কয়—॥
এই নব প্রীত্যঙ্কুর যার চিত্তে হয়।
প্রাকৃতক্ষোভে তার ক্ষোভ নাহি হয়॥
কৃষ্ণের সম্বন্ধ বিনা কাল নাহি যায়।
ভুক্তি সিদ্ধি ইন্দ্রিয়ার্থ তারে নাহি ভায়॥
সর্ব্বোত্তম-আপনাকে 'হীন' করি মানে।
'কৃষ্ণ কৃপা করিবেন' দৃঢ় করি জানে॥
সমুৎকণ্ঠা হয় সদা লালসা-প্রধান।
নামগানে সদা রুচি—লয়ে কৃষ্ণনাম॥
কৃষ্ণগুণাখ্যানে হয় সর্ব্বদা আসক্তি।
কৃষ্ণলীলাস্থানে করে সর্ব্বদা বসতি॥
কৃষ্ণে রতির চিহ্ন এই কৈল বিবরণ।
কৃষ্ণপ্রেমের চিহ্ন এবে শুন সনাতন॥

যার চিত্তে কৃষ্ণপ্রেমা করয়ে উদয়।
তার বাক্য ক্রিয়ামুদ্রা বিজ্ঞে না বুঝয়॥ ২৩পঃ।২২৯পৃঃ

১৩৪। প্রেম ক্রমে বাঢ়ে, হয়—স্নেহ, মান, প্রণয়।
রাগ, অনুরাগ, ভাব, মহাভাব হয়॥
বীজ ইক্ষু রস গুড় তবে খণ্ড সার।
শর্করা সিতা মিশ্রী শুদ্ধমিশ্রী আর॥
ইহা যৈছে ক্রমে নির্ম্মল ক্রমে বাঢ়ে স্বাদ।
রতি-প্রেমাদিকে তৈছে বাঢ়য়ে আস্বাদ॥
অধিকারিভেদে রতি পঞ্চপরকার—।
শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য, মধুর-রতি আর॥
এই পঞ্চ স্থায়িভাব হয় পঞ্চরস।
যে রসে ভক্ত সুখী কৃষ্ণ হয় বশ॥
প্রেমাদিক স্থায়িভাবসামগ্রামিলনে।
কৃষ্ণভক্তিরসস্বরূপ পায় পরিণামে॥
বিভাব, অনুভাব, সাত্ত্বিক, ব্যভিচারী।
স্থায়িভাব 'রস' হয় এই চারি মিলি॥
দধি যেন খণ্ড-মরিচ-কর্পূর-মিলনে।
'রসালাখ্য' রস হয় অপূর্ব্বাস্বাদনে॥
দ্বিবিধ 'বিভাব'—আলম্বন, উদ্দীপন।
বংশীস্বরাদি—'উদ্দীপন', কৃষ্ণাদি—'আলম্বন'॥
'অনুভাব'—স্মিত-নৃত্য-গীতাদি উদ্ভাস্বর।
স্তম্ভাদি 'সাত্ত্বিক' অনুভাবের ভিতর॥

নির্ব্বেদ-হর্ষাদি তেত্রিশ 'ব্যভিচারী'।
সব মেলি রস হয় চমৎকারকারী ॥
পঞ্চবিধ রস—শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য।
মধুর-নাম শৃঙ্গার-রস সভাতে প্রাবল্য ॥
শান্তরসে শান্তিরতি প্রেমপর্য্যন্ত হয়।
দাস্যরতি রাগপর্য্যন্ত ক্রমেত বাঢ়য় ॥
সখ্য-বাৎসল্য-রতি পায় অনুরাগসীমা।
সুবলাদ্যের ভাবপর্য্যন্ত প্রেমের মহিমা ॥
শান্তাদিরসের 'যোগ' 'বিয়োগ' দুই-ভেদ।
সখ্য বাৎসল্য—যোগাদির অনেক বিভেদ ॥
রূঢ়-অধিরূঢ়-ভাব কেবল মধুরে।
মহিষীগণের 'রূঢ়', অধিরূঢ়' গোপিকানিকরে ॥
অধিরূঢ় মহাভাব দুইত প্রকার—।
সম্ভোগে 'মাদন', বিরহে 'মোহন' নাম তার ॥
মাদনের চুম্বনাদি হয় অনন্ত বিভেদ।
উদ্‌ঘূর্ণা, চিত্রজল্প,—মোহনের দুই ভেদ ॥
চিত্রজল্প দশ-অঙ্গ—প্রজল্পাদি নাম।
ভ্রমরগীতা-দশশ্লোক তাহার প্রমাণ ॥
'উদ্‌ঘূর্ণা'—বিবশ চেষ্টা—'দিব্যোন্মাদ' নাম।
বিরহে কৃষ্ণস্ফূর্ত্তি—আপনাকে 'কৃষ্ণ'-জ্ঞান ॥
সম্ভোগ, বিপ্রলম্ভ,—দ্বিবিধ শৃঙ্গার।
'সম্ভোগ'—অনন্ত-অঙ্গ, নাহি অন্ত তার ॥

'বিপ্রলম্ভ' চতুর্ব্বিধ—পূর্ব্বরাগ, মান, ।
প্রবাসাখ্য, আর প্রেমবৈচিত্ত্য-আখ্যান ॥
রাধিকাদ্যে 'পূর্ব্বরাগ' প্রসিদ্ধ 'প্রবাস' 'মানে' ।
'প্রেমবৈচিত্ত্য' শ্রীদশমে মহিষীগণে ॥ ঐ । ২৩০পৃষ্ঠা

১৩৫ । ব্রজেন্দ্রনন্দন কৃষ্ণ—নায়কশিরোমণি ।
নায়িকার শিরোমণি—রাধাঠাকুরাণী ॥ ঐ

১৩৬ । অনন্ত কৃষ্ণের গুণ, চৌষট্টি প্রধান ।
এক এক গুণ শুনি জুড়ায় ভক্তকাণ ॥ ঐ

১৩৭ । অনন্ত গুণ শ্রীরাধিকার পঁচিশ প্রধান ।
যেই গুণের বশ হয় কৃষ্ণ ভগবান্ ॥ ঐ । ২৩১পৃষ্ঠা

১৩৮ । নায়ক নায়িকা দুই—রসের 'আলম্বন' ।
সেই-দুই-শ্রেষ্ঠ—রাধা, ব্রজেন্দ্রনন্দন ॥
এইমত দাস্যে দাস, সখ্যে সখাগণ ।
বাৎসল্যে মাতা-পিতা—আশ্রয়ালম্বন ॥
এই রস অনুভবে যৈছে ভক্তগণ ।
যৈছে রস হয়, তার শুনহ লক্ষণ ॥
এই-রস আস্বাদ নাহি অভক্তের গণে ।
কৃষ্ণভক্তগণ করে রস-আস্বাদনে ॥ ঐ
সংক্ষেপে কহিল এই 'প্রয়োজন'-বিবরণ ।
পঞ্চম-পুরুষার্থ এই কৃষ্ণপ্রেমধন ॥ ঐ । ২৩২পৃঃ

১৩৯ । 'হেতু'-শব্দে কহে—ভুক্তি-আদি বাঞ্ছান্তরে ।
ভুক্তি, সিদ্ধি, মুক্তি,—মুখ্য এতিন প্রকারে ॥

এক 'ভুক্তি' কহে—ভোগ অনন্তপ্রকার।
'সিদ্ধি' অষ্টাদশ, 'মুক্তি' পঞ্চপরকার॥
এই যাহাঁ নাহি, তাহাঁ ভক্তি 'অহৈতুকী'।
যাহা হৈতে বশ হয় শ্রীকৃষ্ণ কৌতুকী॥ ২৪পং।২৩৩পৃঃ

১৪০। 'ভক্তি'-শব্দের অর্থ হয় দশবিধাকার—।
এক সাধন, প্রেমভক্তি নব প্রকার—॥
রতিলক্ষণা প্রেমলক্ষণা-ইত্যাদি প্রচার।
ভাবরূপা, মহাভাবলক্ষণারূপা আর॥
শান্তভক্তের রতি বাঢ়ে প্রেম পর্য্যন্ত।
দাসভক্তের রতি হয় রাগদশা-অন্ত॥
সখাগণের রতি অনুরাগ পর্য্যন্ত।
পিতৃ-মাতৃ-স্নেহ-আদি অনুরাগ-অন্ত॥ ঐ
কান্তাগণের রতি পায় মহাভাব-সীমা।
'ভক্তি'-শব্দের এইসব অর্থের মহিমা॥ ঐ।২৩৪পৃষ্ঠা

১৪১। 'গুণ'-শব্দের অর্থ—কৃষ্ণের গুণ অনন্ত।
সৎ-চিৎ-রূপ গুণ—সর্ব্ব পূর্ণানন্দ॥
ঐশ্বর্য্য মাধুর্য্য কারুণ্য স্বরূপ পূর্ণতা।
ভক্তবাৎসল্য আত্মপর্য্যন্ত বদান্যতা॥
অলৌকিক রূপ-রস-সৌরভাদি গুণ।
কারো মন কোন গুণে করে আকর্ষণ॥
সনকাদির মন হরিল সৌরভাদি গুণে।
শুকদেবের মন হরিল লীলা-শ্রবণে॥

শ্রীঅঙ্গ-রূপে হরে গোপীগণের মন।
রূপ-গুণ-শ্রবণে রুক্মিণ্যাদি-আকর্ষণ ॥
বংশীগীতে হরে লক্ষ্ম্যাদিকের মন।
যোগ্যভাব জগতে যত যুবতীরগণ ॥
গুরুতুল্য স্ত্রীগণের বাৎসল্যে আকর্ষণ।
দাস্য-সখ্যাদি ভাবে পুরুষাদি গণ ॥
পক্ষী মৃগ বৃক্ষ লতা চেতনাচেতন।
প্রেমে মত্ত করি আকর্ষয়ে কৃষ্ণগুণ ॥ ঐ

১৪২। 'হরি'-শব্দে নানা অর্থ, দুই মুখ্যতম—।
সর্ব্ব-অমঙ্গল হরে, প্রেম দিয়া হরে মন ॥
যৈছে-তৈছে যোই-কোই করয়ে স্মরণ।
চারিবিধ পাপ তার করে সংহারণ ॥ঐ
তবে করে ভক্তিবাধক কর্ম্মাবিদ্যা-নাশ।
শ্রবণাদ্যের ফল 'প্রেমা' করয়ে প্রকাশ ॥
নিজগুণে তবে হরে দেহেন্দ্রিয় মন।
ঐছে কৃপালু কৃষ্ণ, ঐছে তাঁর গুণ ॥
চারি পুরুষার্থ ছাড়ায়, গুণে হরে সভার মন।
হরি-শব্দের এই মুখ্যার্থ করিল লক্ষণ ॥ ঐ।২৩৫পৃঃ

১৪৩। 'ব্রহ্ম'-শব্দের অর্থ—তত্ত্ব সর্ব্ববৃহত্তম।
স্বরূপ ঐশ্বর্য্য করি নাহি যার সম ॥
সেই 'ব্রহ্ম'-শব্দে কহে—স্বয়ংভগবান্।
যাহা বিনু কালত্রয়ে বস্তু নাহি আন ॥

সেই অদ্বয় তত্ত্ব—কৃষ্ণ স্বয়ং ভগবান্।
তিনকালে সত্য সেই শাস্ত্রপরমাণ ॥ ঐ

১৪৪। 'আত্মা'-শব্দে কহে—কৃষ্ণ বৃহত্ত্ব স্বরূপ।
সর্ব্বব্যাপক সর্ব্বসাক্ষী পরম স্বরূপ ॥ ঐ

১৪৫। সেই কৃষ্ণপ্রাপ্তিহেতু ত্রিবিধ সাধন—।
জ্ঞান, যোগ, ভক্তি,—তিনের পৃথক্ লক্ষণ ॥
তিন সাধনে ভগবান্ তিঁন-স্বরূপে ভাসে।
ব্রহ্ম-পরমাত্মা-ভগবত্ত্বে প্রকাশে ॥ ঐ

১৪৬। 'ব্রহ্ম-আত্মা'-শব্দে যদি কৃষ্ণকে কহয়।
রূঢ়িবৃত্ত্যে নির্ব্বিশেষ অন্তর্য্যামী কয় ॥
জ্ঞানমার্গে নির্ব্বিশেষ ব্রহ্ম প্রকাশে।
যোগমার্গে অন্তর্য্যামিস্বরূপেতে ভাসে ॥
রাগভক্তি বিধিভক্তি হয় দুইরূপ।
স্বয়ংভগবত্ত্বে, ভগবত্ত্বে,—প্রকাশ দ্বিরূপ ॥
রাগভক্ত্যে ব্রজে স্বয়ংভগবান্ পায়।
বিধিভক্ত্যে পার্ষদ-দেহে বৈকুণ্ঠে যায় ॥ ঐ

১৪৭। সেই উপাসক হয় ত্রিবিধ প্রকার—।
অকাম, মোক্ষকাম, সর্ব্বকাম আর ॥ ঐ

১৪৮। 'বুদ্ধিমানের' অর্থ—যদি বিচারজ্ঞ হয়।
নিজকাম লাগি তবে কৃষ্ণেরে ভজয় ॥ ঐ
ভক্তি-বিনু কোন সাধন দিতে নারে ফল।
সব ফল দেয় ভক্তি স্বতন্ত্র প্রবল ॥

অজাগলস্তনন্যায় অন্য সাধন ।
অতএব হরি ভজে বুদ্ধিমান্ জন ॥ ঐ । ২৩৬পৃঃ

১৪৯ । ‘আৰ্ত্ত, অর্থার্থী’ দুই সকাম-ভিতরে গণি ।
‘জিজ্ঞাসু’ ‘জ্ঞানী’ দুই মোক্ষকাম মানি ॥
এই চারি সুকৃতী হয়ে মহাভাগ্যবান্ ।
তত্তৎ কামাদি ছাড়ি মাগে শুদ্ধভক্তিদান ॥
সাধুসঙ্গকৃপা কিবা কৃষ্ণের কৃপায় ।
কামাদি দুঃসঙ্গ ছাড়ি শুদ্ধভক্তি পায় । ঐ

১৫০ । ‘দুঃসঙ্গ’ কহি—কৈতব আত্মবঞ্চনা ।
‘কৃষ্ণ, কৃষ্ণভক্তি’-বিনু অন্য কামনা ॥ ঐ
‘সকামভক্ত অজ্ঞ’ জানি দয়ালু ভগবান্ ।
স্বচরণ দিয়া করে ইচ্ছার পিধান ॥ ঐ

১৫১ । সাধুসঙ্গ, কৃষ্ণকৃপা, ভক্তির স্বভাব ।
এ তিনে সব ছাড়ায়—করে কৃষ্ণভাব ॥ ঐ

১৫২ । জ্ঞানমার্গে উপাসক দুইত প্রকার—।
কেবলব্রহ্মোপাসক, মোক্ষাকাঙ্ক্ষী আর ॥
কেবলব্রহ্মোপাসক তিন ভেদ হয়—।
সাধক, ব্রহ্মময়, আর প্রাপ্তব্রহ্মলয় ॥
ভক্তি-বিনু কেবলজ্ঞানে মুক্তি নাহি হয় ।
ভক্তিসাধন করে যেই প্রাপ্তব্রহ্মলয় ॥
ভক্তির স্বভাব—ব্রহ্ম হৈতে করে আকর্ষণ ।
দিব্য দেহ দিয়া করায় কৃষ্ণের ভজন ॥

ভক্তদেহ পাইলে হয় গুণের স্মরণ।
গুণাকৃষ্ট হৈয়া করে নির্ম্মল ভজন॥
জন্ম হৈতে শুক-সনকাদি হয় ব্রহ্মময়।
কৃষ্ণগুণাকৃষ্ট হৈয়া কৃষ্ণেরে ভজয়॥
সনকাদ্যের কৃষ্ণকৃপায় সৌরভে হরে মন।
গুণাকৃষ্ট হঞা করে নির্ম্মল ভজন॥
ব্যাসকৃপায় শুকদেবের লীলাদিস্মরণ।
কৃষ্ণগুণাকৃষ্ট হঞা করেন ভজন॥
নব যোগীশ্বর জন্ম হৈতে সাধক জ্ঞানী।
বিধি-শিব-নারদমুখে কৃষ্ণগুণ শুনি॥
গুণাকৃষ্ট হঞা করে কৃষ্ণের ভজন।
একাদশস্কন্ধে তার ভক্তিবিবরণ॥ ঐ। ২৩৬ পৃঃ

১৫৩। মোক্ষাকাঙ্ক্ষী জ্ঞানী হয় তিন প্রকার—।
মুমুক্ষু, জীবন্মুক্ত, প্রাপ্তস্বরূপ আর॥
'মুমুক্ষু' জগতে অনেক সাংসারিক জন।
মুক্তিলাগি ভক্ত্যে করে কৃষ্ণের ভজন॥
সেইসভে সাধুসঙ্গে গুণ স্ফুরায়।
কৃষ্ণভজন করায়, মুমুক্ষা ছাড়ায়॥
নারদের সঙ্গে শৌনকাদি মুনিগণ।
মুমুক্ষা ছাড়িয়া কৈল কৃষ্ণের ভজন॥
কৃষ্ণের দর্শনে কারো কৃষ্ণের কৃপায়।
মুমুক্ষা ছাড়িয়া গুণে ভজে তাঁর পায়॥ ঐ। ২৩৭পৃঃ

১৫৪। 'জীবন্মুক্ত' অনেক ; সে-ও দুই ভেদ জানি—।
ভক্ত্যে জীবন্মুক্ত, জ্ঞানে জীবন্মুক্ত মানি ॥
ভক্ত্যে জীবন্মুক্ত—গুণাকৃষ্ট কৃষ্ণ ভজে।
শুষ্কজ্ঞানে জীবন্মুক্ত—অপরাধে অধোমজে ॥ঐ।২৩৭পৃঃ

১৫৫। ভক্তিবলে 'প্রাপ্তস্বরূপ' দিব্যদেহ পায়।
কৃষ্ণগুণাকৃষ্ট হঞা ভজে কৃষ্ণ-পায় ॥ ঐ

১৫৬। কৃষ্ণবহির্মুখ-দোষে মায়া হৈতে ভয়।
কৃষ্ণোন্মুখ ভক্তি হৈতে মায়ামুক্ত হয় ॥ ঐ

১৫৭। ভক্তি-বিনু মুক্তি নাহি, ভক্ত্যে সে মুক্তি হয়।ঐ
ভক্ত্যে মুক্তি পাইলেহো অবশ্য কৃষ্ণেরে ভজয় ॥ঐ।২৩৮পৃঃ

১৫৮। বিচার করিয়া যবে ভজে কৃষ্ণপায়।
সেই বুদ্ধি দেন তারে, যাতে তাঁকে পায় ॥ ঐ। ২৪০পৃঃ

১৫৯। সৎসঙ্গ, কৃষ্ণসেবা, ভাগবত, নাম।
ব্রজে বাস,—এই পঞ্চ সাধন প্রধান ॥
এই পঞ্চমধ্যে এক স্বল্প করয়।
সদ্‌বুদ্ধি জনের হয় কৃষ্ণপ্রেমোদয় ॥ ঐ

১৬০। উদারা মহতী যার সর্ব্বোত্তমা বুদ্ধি।
নানা কামে ভজে, তভু পায় ভক্তি সিদ্ধি ॥
ভক্তিপ্রভাবে সেই কাম ছাড়াইয়া।
কৃষ্ণপদে ভক্তি করায় গুণে আকর্ষিয়া ॥ ঐ

১৬১। জীবের স্বভাব—কৃষ্ণদাস-অভিমান।
দেহে-'আত্মা'জ্ঞানে আচ্ছাদিত সেই জ্ঞান ॥

কৃষ্ণকৃপাদি-হেতু হৈতে স্বভাব-উদয়।
কৃষ্ণগুণাকৃষ্ট হঞা কৃষ্ণেরে ভজয়॥ ঐ

১৬২। ভ্রমিতে ভ্রমিতে যদি সাধুসঙ্গ পায়।
সভে সব ত্যজি তবে কৃষ্ণেরে ভজয়॥ ঐ। ২৪৩পৃঃ

১৬৩। কৃষ্ণতুল্য ভাগবত—বিভু সর্ব্বাশ্রয়।
প্রতিশ্লোকে প্রত্যক্ষরে নানা অর্থ কয়॥ ঐ।২৪৪পৃঃ

১৬৪। প্রভু কহে—বিষ্ণু বিষ্ণু, আমি ক্ষুদ্র জীব হীন।
জীবে 'বিষ্ণু' মানি,—এই অপরাধ চিহ্ন॥
জীবে বিষ্ণুবুদ্ধি দূরে, যেই রুদ্রব্রহ্মসম—।
নারায়ণে মানে, তার পাষণ্ডীতে গণন॥২ : পং। ২৪৭পৃঃ

১৬৫। প্রভু কহে—আমি জীব অতি তুচ্ছ-জ্ঞান।
ব্যাসসূত্রের গম্ভীরার্থ :—ব্যাস ভগবান্॥
তাঁর সূত্রের অর্থ কোন জীব নাহি জানে।
অতএব আপন সূত্রের করিয়াছে ব্যাখ্যানে॥
যে সূত্রকর্ত্তা, সে যদি করয়ে ব্যাখ্যান॥
তবে সূত্রের মূল অর্থ লোকের হয় জ্ঞান॥
প্রণবের যেই অর্থ, গায়ত্রীতে সেই হয়।
সেই অর্থ চতুঃশ্লোকীতে বিবরিয়া কয়॥
ব্রহ্মারে ঈশ্বর চতুঃশ্লোকী যে কহিল।
ব্রহ্মা নারদেরে সেই উপদেশ কৈল॥
সেই অর্থ নারদ ব্যাসেরে কহিল।
শুনি বেদব্যাস মনে বিচার করিল—॥

এই অর্থ—আমার সূত্রের ব্যাখ্যারূপ ।
শ্রীভাগবত করি সূত্রের ভাষ্যস্বরূপ ॥
চারি-বেদ উপনিষদ—যত কিছু হয় ।
তার অর্থ লঞা ব্যাস করিল সঞ্চয় ॥
সেই সূত্রে যেই ঋগ্‌বিষয় বচন ।
ভাগবতে সেই ঋক্—চারিশ্লোক নিবন্ধন ॥
অতএব সূত্রের ভাষ্য—শ্রীভাগবত ।
ভাগবতশ্লোক উপনিষদ—কহে এক অর্থ ॥
ভাগবতের সম্বন্ধাভিধেয়-প্রয়োজন ।
চতুঃশ্লোকীতে প্রকট তার করিয়াছে লক্ষণ—॥
আমি 'সম্বন্ধতত্ত্ব' ; আমার জ্ঞান-বিজ্ঞান—।
আমা পাইতে সাধনভক্তি 'অভিধেয়'-নাম ॥
সাধনের ফল প্রেম—মূল 'প্রয়োজন' ।
সেই প্রেমে পায় জীব—আমার সেবন ॥
এই তিন অর্থ আমি কহিল তোমারে ।
জীব তুমি, এই তিন নারিবে জানিবারে ॥
যৈছে আমার স্বরূপ, যৈছে আমার স্থিতি ।
যৈছে আমার গুণ কর্ম্ম ষড়ৈশ্বর্য্য শক্তি ॥
আমার কৃপায় স্ফুরুক এসব তোমারে ।
এত বলি তিন তত্ত্ব কহিল তাঁহারে ॥ ঐ । ২৪৮-পৃঃ
সৃষ্টির পূর্ব্ব ষড়ৈশ্বর্য্যপূর্ণ আমি হইয়ে ।
প্রপঞ্চ প্রকৃতি পুরুষ আমাতেই লয়ে ॥

সৃষ্টি করি তার মধ্যে আমি প্রবেশিয়ে।
প্রপঞ্চ যে-কিছু দেখ, সেহ আমি হইয়ে॥
প্রলয়ের অবশিষ্ট আমি পূর্ণ হইয়ে।
প্রাকৃত প্রপঞ্চ পায় আমাতেই লয়ে॥
'অহমেব অহমেব' শ্লোকে তিনবার।
পূর্ণৈশ্বর্য্য-শ্রীবিগ্রহ-স্থিতির নির্দ্ধার॥
শ্রীবিগ্রহ যে না মানে, নিরাকার মানে।
তারে তিরস্করিবারে কৈল নির্দ্ধারণে॥
এই শ্লোকে কহে—জ্ঞান-বিজ্ঞান-বিবেক।
মায়াকার্য্যে মায়া হৈতে আমি ব্যতিরেক॥
যৈছে সূর্য্যভাসস্থানে ভাসয়ে আভাস।
সূর্য্য বিনু স্বতন্ত্র তার না হয় প্রকাশ॥
মায়াতীত হৈলে হয় আমার অনুভব।
এই সম্বন্ধতত্ত্ব কহিল, শুন আরসব॥
অভিধেয় সাধনভক্তির শুনহ বিচার।
সর্ব্বজন-দেশ-কাল-দশাতে ব্যাপ্তি যার॥
ধর্ম্মাদিবিষয় যৈছে এ চারি-বিচার।
সাধনভক্তি এই-চারি-বিচারের পার॥
সর্ব্বদেশে কালে দশায় জনের কর্ত্তব্য—।
গুরুপাশে সেই ভক্তি প্রষ্টব্য শ্রোতব্য॥
আমাতে যে প্রীতি—সেই প্রেম 'প্রয়োজন'।
কার্য্যদ্বারে কহি তার 'স্বরূপলক্ষণ'॥

পঞ্চভূত যৈছে ভূতের ভিতরে-বাহিরে।
ভক্তগণে স্ফুরি আমি বাহিরে অন্তরে ॥
ভক্ত আমা প্রেমে বান্ধিয়াছে হৃদয়ভিতরে।
যাহাঁ নেত্র পড়ে, তাহাঁ দেখয়ে আমারে ॥
অতএব ভাগবতে এই তিন কয়—।
সম্বন্ধ, অভিধেয়, প্রয়োজনময় ॥ ঐ। ২৪৯পৃঃ
এই ত সম্বন্ধ, শুন অভিধেয় ভক্তি।
ভাগবতে প্রতি শ্লোকে ব্যাপে যার স্থিতি ॥
এবে শুন প্রেম যেই মূল প্রয়োজন।
পুলকাশ্রু নৃত্য গীত যাহার লক্ষণ ॥
অতএব ভাগবত—সূত্রের অর্থরূপ।
নিজকৃতসূত্রের নিজভায্যস্বরূপ ॥
গায়ত্রীর অর্থে এই-গ্রন্থ-আরম্ভণ।
'সত্যং পরং'—সম্বন্ধ, 'ধীমহি'—সাধন-প্রয়োজন ॥
কৃষ্ণভক্তিরস স্বরূপ শ্রীভাগবত।
তাতে বেদশাস্ত্র হৈতে পরম মহত্ত্ব ॥
অতএব ভাগবত করহ বিচার।
ইহা হৈতে পাবে সূত্র-শ্রুতির অর্থসার ॥ ২৫পং।২৫০পৃঃ

১৬৬। নিরন্তর কর কৃষ্ণনামসঙ্কীর্ত্তন।
হেলায় মুক্তি পাবে, পাবে কৃষ্ণপ্রেমধন ॥ ঐ

১৬৭। কাঁথা-করঙ্গিয়া মোর কাঙ্গাল ভক্তগণ।
বৃন্দাবনে আইলে তার করিহ পালন ॥ ঐ। ২৫১পৃঃ

১৬৮। প্রভু কহে—ইহাঁ হৈতে যাহ বৃন্দাবন।
নিরন্তর কর কৃষ্ণনামসঙ্কীর্ত্তন ॥
এক নামাভাসে তোমার পাপদোষ যাবে ।
আর নাম হৈতে কৃষ্ণচরণ পাইবে ॥ ২৫২পৃঃ

---

## অন্ত্যলীলা।

১। প্রভু কহে—কহ, কেনে কর সঙ্কোচ-লাজে ?।
গ্রন্থের ফল শুনাইবে বৈষ্ণবসমাজে ॥ ১পং। ২৫৯পৃঃ

২। প্রভু কহে—বৈরাগী করে প্রকৃতি-সম্ভাষণ।
দেখিতে না পারি আমি তাহার বদন ॥
দুর্ব্বার ইন্দ্রিয় করে বিষয় গ্রহণ।
দারবী প্রকৃতি হরে মুনেরপি মন ॥
ক্ষুদ্র জীবসব মর্কটবৈরাগ্য করিয়া।
ইন্দ্রিয় চরাঞা বুলে প্রকৃতি সম্ভাষিয়া ॥ ২পং। ২৬৭পৃঃ

৩। নিরপেক্ষ না হৈলে ধর্ম্ম না যায় রক্ষণে ॥৩পং।২৬৯পৃঃ

৪। সে-ই ভক্ত ধন্য, যে না ছাড়ে প্রভুর চরণ।
সে-ই প্রভু ধন্য, যে না ছাড়ে নিজজন ॥
দুর্দ্দৈবে সেবক যদি যায় অন্য স্থানে।
সে-ই ঠাকুর ধন্য, তারে চূলে ধরি আনে ॥৪পং।২৭৮পৃঃ

৫। সনাতন! দেহত্যাগে কৃষ্ণ না পাইয়ে।
কোটি দেহ ক্ষণেকে তবে ছাড়িতে পারিয়ে ॥

দেহত্যাগে কৃষ্ণ না পাই, পাইয়ে ভজনে !
কৃষ্ণপ্রাপ্ত্যের উপায় কোনো নাহি ভক্তি বিনে ॥
দেহত্যাগাদি এইসব তমোধর্ম্ম ।
তমোরজোধর্ম্মে কৃষ্ণের না পাই চরণ ॥
ভক্তিবিনু কৃষ্ণে কভু নহে প্রেমোদয় ।
প্রেমবিনু কৃষ্ণপ্রাপ্তি অন্যহৈতে নয় ॥
দেহত্যাগাদি তমোধর্ম্ম—পাতের কারণ ।
সাধক না পায় তাতে কৃষ্ণের চরণ ॥
প্রেমী ভক্ত বিয়োগে চাহে দেহ ছাড়িতে ।
প্রেমে কৃষ্ণ মিলে, সেহো না পারে মরিতে ॥
গাঢ়ানুরাগের বিয়োগ না যায় সহন ।
তাতে অনুরাগী বাঞ্ছে আপন মরণ ॥ ঐ

৬। কুবুদ্ধি ছাড়িয়া কর শ্রবণ কীর্ত্তন ।
অচিরাতে পাবে তবে কৃষ্ণের চরণ ॥
নীচজাতি নহে কৃষ্ণভজনে অযোগ্য ।
সৎকুল বিপ্র নহে ভজনের যোগ্য ॥
যেই ভজে, সে-ই বড়, অভক্ত হীন ছার ।
কৃষ্ণভজনে নাহি জাতিকুলাদি-বিচার ॥ ঐ
দীনেরে অধিক দয়া করে ভগবান্ ।
কুলীন-পণ্ডিত-ধনীর বড় অভিমান ॥ ঐ। ২৭৯পৃষ্ঠা

৭। ভজনের মধ্যে শ্রেষ্ঠ নববিধা ভক্তি ।
কৃষ্ণপ্রেম কৃষ্ণ দিতে ধরে মহাশক্তি

তার মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ—নামসঙ্কীর্ত্তন।
নিরপরাধ নাম হৈতে হয় প্রেমধন ॥ ঐ

৮। প্রভু কহে—কোন্ পথে আইলে সনাতন ?।
তেঁহো কহে—সমুদ্রপথে করিলাগমন ॥
প্রভু কহে—তপ্তবালুতে কেমতে আইলা ?।
সিংহদ্বারের পথ শীতল—কেনে না আইলা ?।
তপ্তবালুতে তোমার পায়ে হৈল ব্রণ।
চলিতে না পার, কেমতে করিলে সহন ? ॥
সনাতন কহে—দুঃখ বহু না পাইল।
পায়ে ব্রণ হইয়াছে, তাহা না জানিল ॥
সিংহদ্বারে যাইতে মোর নাহি অধিকার।
বিশেষে ঠাকুরের তাহাঁ সেবকপ্রচার ॥
সেবকসব গতাগতি করে অবসরে।
কারো সহ স্পর্শ হৈলে সর্ব্বনাশ হবে মোরে ॥
শুনি মহাপ্রভু মনে সন্তোষ পাইলা।
তুষ্ট হঞা তারে কিছু কহিতে লাগিলা— ॥
যদ্যপি তুমি হও জগতপাবন।
তোমা স্পর্শে পবিত্র হয় দেবমুনিগণ ॥
তথাপি ভক্তস্বভাব—মর্য্যাদা-রক্ষণ।
মর্য্যাদাপালন হয় সাধুর ভূষণ ॥
মর্য্যাদালঙ্ঘনে লোকে করে উপহাস।
ইহলোক পরলোক দুইলোক নাশ ॥

মর্য্যাদা রাখিলে, তুষ্ট কৈলে মোর মন।
তুমি ঐছে না কৈলে আর করিব কোন্‌জন ? ॥
৪পং। ২৮০পৃষ্ঠা

৯। মর্য্যাদালঙ্ঘন আমি না পারি সহিতে ॥ ঐ। ২৮১

১০। দ্বৈত ভদ্রাভদ্র জ্ঞান— সব মনোধর্ম্ম।
'এই ভাল, এই মন্দ'—এইসব ভ্রম ॥
আমিত সন্ন্যাসী—আমার সমদৃষ্টি ধর্ম্ম।
চন্দনে পঙ্কে আমার জ্ঞান হয় সম ॥ ঐ

১১। মাতার যৈছে বালকের অমেধ্য লাগে গায়।
ঘৃণা নাহি উপজয় ; আরো সুখ পায় ॥
লাল্যামেধ্য লালকে চন্দনসম ভায়।
সনাতনের ক্লেদে আমার ঘৃণা না জন্মায় ॥ ঐ। ২৮২পৃঃ

১২। প্রভু কহে—বৈষ্ণবের দেহ 'প্রাকৃত' কভু নয়।
'অপ্রাকৃত' দেহ ভক্তের চিদানন্দময় ॥
দীক্ষাকালে ভক্ত করে আত্মসমর্পণ।
সেইকালে কৃষ্ণ তাঁরে করে আত্মসম ॥
সেই দেহ তাঁর করে চিদানন্দময়।
অপ্রাকৃতদেহে তাঁর চরণ ভজয় ॥
সনাতনের দেহে কৃষ্ণ কণ্ডূ উপজাঞা।
আমা পরীক্ষিতে ইহাঁ দিল পাঠাইয়া ॥
ঘৃণা করি আলিঙ্গন না করিতাঙ যবে।
কৃষ্ণঠাঞি অপরাধদণ্ড পাইতাঙ তবে ॥

পারিষদ-দেহ এই—না হয় দুর্গন্ধ।
প্রথমদিন পাইল অঙ্গে চতুঃসমের গন্ধ॥ ঐ

১৩। ভাগ্য তোমার—কৃষ্ণকথা শুনিতে হয় মন।
রামানন্দপাশ যাই করহ শ্রবণ॥

কৃষ্ণকথারুচি তোমার, বড় ভাগ্যবান্।
যার কৃষ্ণকথায় রুচি—সে হয় ভাগ্যবান্॥

৫পং। ২৮৪পৃঃ

১৪। আমি ত সন্ন্যাসী, আপনা 'বিরক্ত' করি মানি।
দর্শন রহু দূরে, প্রকৃতির নাম যদি শুনি॥ ঐ
তবহি বিকার পায় আমার তনু মন।
প্রকৃতি-দর্শনে স্থির হয় কোন্ জন?॥ ঐ। ২৮৫পৃঃ

১৫। ব্রজবধূসঙ্গে কৃষ্ণের রাসাদি-বিলাস।
যেই ইহা কহে শুনে করিয়া বিশ্বাস॥
হৃদ্রোগ কাম তার তৎকাল হয় ক্ষয়।
তিনগুণ-ক্ষোভ নাহি, মহা ধীর হয়॥
উজ্জ্বল মধুর প্রেমভক্তি সেই পায়।
আনন্দে কৃষ্ণমাধুর্য্যে বিহরে সদায়॥
যে শুনে যে পড়ে তার ফল এতাদৃশী।
সেই-ভাবাবিষ্ট যেই সেবে অহর্নিশি॥
তার ফল কি কহিব, কহনে না যায়।
নিত্যসিদ্ধ সেই প্রায় সিদ্ধ তার কায়॥ ঐ

১৬। মহানুভবের এই সহজ স্বভাব হয়।
আপনার গুণ নাহি আপনে কহয়॥ ঐ। ২৮৬ পৃষ্ঠা

১৭। প্রভু কহে—কৃষ্ণকৃপা বলিষ্ঠ সভা হৈতে।
তোমাকে কাঢ়িল বিষয়বিষ্ঠাগর্ত্ত হৈতে॥ ৬পং। ২৯৪পৃঃ

১৮। ইহার বাপ-জ্যেঠা বিষয়বিষ্ঠাগর্ত্তের কীড়া।
'সুখ' করি মানে বিষয়বিষের মহাপীড়া॥
যদ্যপি ব্রহ্মণ্য, করে ব্রাহ্মণের সহায়।
শুদ্ধবৈষ্ণব নহে, হয়ে বৈষ্ণবের প্রায়॥
তথাপি বিষয়ের স্বভাব—করে মহা অন্ধ।
সেই কর্ম্ম করায়, যাতে হয় ভববন্ধ॥
হেন বিষয় হৈতে কৃষ্ণ উদ্ধারিলেন তোমা।
কহনে না যায় কৃষ্ণকৃপার মহিমা॥ ঐ

১৯। বৈরাগী করিব সদা নামসঙ্কীর্ত্তন।
মাগিয়া খাইয়া করে জীবন রক্ষণ॥
বৈরাগী হইয়া যেবা করে পরাপেক্ষা।
কার্য্যসিদ্ধি নহে, কৃষ্ণ করেন উপেক্ষা॥
বৈরাগী হইয়া করে জিহ্বার লালস।
পরমার্থ যায় তার, হয় রসের বশ॥
বিরাগীর কৃত্য—সদা নাম সঙ্কীর্ত্তন।
শাক-পত্র-ফল-মূলে উদরভরণ॥
জিহ্বার লালসে যেই ইতিউতি ধায়।
শিশ্নোদর-পরায়ণ কৃষ্ণ নাহি পায়॥ ঐ। ২৯৫পৃঃ

২০। গ্রাম্য কথা না শুনিবে, গ্রাম্যবার্ত্তা না কহিবে।
ভাল না খাইবে,আর ভাল না পরিবে ॥
অমানী মানদ কৃষ্ণনাম সদা লবে।
ব্রজে রাধা-কৃষ্ণ-সেবা মানসে করিবে ॥ ঐ

২১। বিষয়ীর অন্ন খাইলে মলিন হয় মন।
মলিন মন হৈলে নহে কৃষ্ণের স্মরণ ॥
বিষয়ীর অন্ন হয় রাজস নিমন্ত্রণ।
দাতাভোক্তা দোঁহার মলিন হয় মন ॥ ঐ। ২৯৬পৃষ্ঠা

২২। প্রভু কহে—ভাল কৈল, ছাড়িল সিংহদ্বার।
সিংহদ্বারে ভিক্ষাবৃত্তি—বেশ্যার আচার ॥ ঐ
ছত্রে যাই যথালাভ উদর-ভরণ।
মনঃকথা নাহি, সুখে কৃষ্ণসঙ্কীর্ত্তন ॥ ঐ। ২৯৭পৃঃ

২৩। প্রভু কহে—এই শিলা 'কৃষ্ণের বিগ্রহ'।
ইহার সেবা কর তুমি করিয়া আগ্রহ ॥
এই শিলার কর তুমি সাত্বিক পূজন।
অচিরাতে পাবে তুমি কৃষ্ণপ্রেমধন ॥
এক কুঁজা জল আর তুলসীমঞ্জরী।
সাত্বিক সেবা এই শুদ্ধভাবে করি ॥
দুইদিগে দুইপত্র, মধ্যে কোমল মঞ্জরী।
এইমত অষ্ট মঞ্জরী দিবে শ্রদ্ধা করি ॥ ঐ। ২৯৭পৃঃ

২৪। প্রভু কহে—কৃষ্ণনামের বহু অর্থ না মানি।
'শ্যামসুন্দর যশোদানন্দন' এইমাত্র জানি ॥ ঐ।৩০১পৃ

২৫। প্রভু হাসি কহে—'স্বামী' না মানে যেই জন।
বেশ্যার ভিতরে তারে করিয়ে গণন ॥ ঐ। ৩০২পৃঃ

২৬। শ্রীধরস্বামিপ্রসাদেতে ভাগবত জানি।
জগদ্‌গুরু শ্রীধরস্বামী, 'গুরু' করি মানি ॥
শ্রীধরানুগত কর ভাগবত-ব্যাখ্যান।
অভিমান ছাড়ি ভজ—কৃষ্ণ ভগবান্‌ ॥
অপরাধ ছাড়ি কর কৃষ্ণসঙ্কীর্ত্তন।
অচিরাতে পাবে তবে কৃষ্ণের চরণ ॥ ঐ। ঐ

২৭। যতি হঞা জিহ্বালম্পট— অত্যন্ত অন্যায়।
যতিধর্ম্ম—প্রাণ রাখিতে আহার মাত্র খায় ॥ঐ। ৩০৬পৃঃ

২৮। ব্রহ্মস্ব-অধিক এই হয় রাজধন।
তাহা হরি ভোগ করে মহাপাপী জন ॥ ঐ। ৩০৯পৃঃ

২৯। সেই ধন করিহ নানা ধর্ম্মকর্ম্মে ব্যয় ॥
অসদ্ব্যয় না করিহ, যাতে দুইলোক যায়। ঐ। ৩১১পৃঃ

৩০। প্রভু কহে—সন্ন্যাসীর নাহি তৈলে অধিকার।
তাহাতে সুগন্ধিতৈল পরম ধিক্কার ॥ ১২পঃ। ৩২২পৃঃ

৩১। মথুরার স্বামিসভার চরণ বন্দিবা ॥
দূরে রহি ভক্তি করিহ, সঙ্গে না রহিবা।
তাঁসভার আচার চেষ্টা লৈতে না পারিবা ॥
শীঘ্র আসিহ,—তাহাঁ না রহিয় চিরকাল।
গোবর্দ্ধনে না চড়িহ দেখিতে গোপাল ॥ ১৩পঃ। ৩২৪পৃঃ

৩২। বৃদ্ধ পিতা-মাতা যাই করহ সেবন।
বৈষ্ণবপাশ ভাগবত কর অধ্যয়ন ॥ ঐ। ৩২৬পৃঃ

৩৩। ভাগবত পড় সদা লহ কৃষ্ণনাম।
অচিরে করিবেন কৃপা কৃষ্ণ ভগবান্‌ ॥ ঐ

৩৪। চঞ্চল স্বভাব কৃষ্ণের, না রয় এক স্থানে।
দেখা দিয়া মন হরি করে অন্তর্দ্ধানে ॥১৫পং। ৩৩৪পৃঃ

৩৫। প্রভু কহে—এই যে দিলে কৃষ্ণাধরামৃত।
ব্রহ্মাদি-দুর্লভ এই নিন্দয়ে অমৃত ॥
কৃষ্ণের যে ভুক্তশেষ—তার 'ফেলা' নাম।
তার এক লব পায় সে-ই ভাগ্যবান্ ॥
সামান্য ভাগ্য হৈতে তার প্রাপ্তি নাহি হয়।
কৃষ্ণের যাতে পূর্ণ কৃপা সে-ই তাহা পায় ॥
'সুকৃতি'-শব্দে কহে—কৃষ্ণকৃপাহেতু পুণ্য।
সেই যার হয় 'ফেলা' পায় সে-ই ধন্য ॥১৬পং। ৩৩৮পৃঃ

৩৬। প্রভু কহে—এইসব প্রাকৃত দ্রব্য।
ঐক্ষব কর্পূর মরিচ এলাচি লঙ্গ গব্য ॥
রসবাস গুড়ত্বক্-আদি যত সব।
প্রাকৃত-বস্তুর স্বাদু সভার অনুভব ॥
সেই দ্রব্যের এই স্বাদু—গন্ধ লোকাতীত।
আস্বাদ করিয়া দেখ সভার প্রতীত ॥
আস্বাদ দূরে রহু, যার গন্ধে মাতে মন।
আপনা বিনু অন্য মাধুর্য্য করায় বিস্মারণ ॥
তাতে এই দ্রব্যে কৃষ্ণাধরস্পর্শ হৈল।
অধরের গুণসব ইহাতে সঞ্চারিল ॥
অলৌকিক গন্ধ স্বাদু—অন্যবিস্মারণ।
মহামাদক হয় এই কৃষ্ণাধরের গুণ ॥
অনেক সুকৃতে ইহার হঞাছে সম্প্রাপ্তি।
সভেই আস্বাদ কর করি মহাভক্তি ॥ঐ ।৩৩৮—৩৩৯ পৃঃ

৩৭। পরম দুর্লভ এই কৃষ্ণাধরামৃত।
তাহা যেই পায়, তার সফল জীবিত ॥ ঐ। ৩৪০পৃঃ

৩৮। হর্ষে প্রভু কহে—শুন স্বরূপ রামরায়!।
নামসঙ্কীর্ত্তন কলৌ পরম উপায়॥
সংকীর্ত্তনযজ্ঞে করে কৃষ্ণ-আরাধন।
সেই ত সুমেধা পায় কৃষ্ণের চরণ॥ ২০পং। ৩৫২পৃঃ
নামসঙ্কীর্ত্তন হৈতে সর্ব্বানর্থনাশ।
সর্ব্বশুভোদয় কৃষ্ণপ্রেমের উল্লাস॥
সংকীর্ত্তন হৈতে—পাপ-সংসার-নাশন।
চিত্তশুদ্ধি, সর্ব্বভক্তিসাধন-উদ্গম॥
কৃষ্ণপ্রেমোদ্গম, প্রেমামৃত আস্বাদন।
কৃষ্ণপ্রাপ্তি, সেবামৃতসমুদ্রে মজ্জন॥২০পং। ৩৫৩ পৃঃ

৩৯। যেরূপে লইলে নাম প্রেম উপজায়।
তাহার লক্ষণ শুন স্বরূপ রামরায়!॥
উত্তম হঞা আপনাকে মানে তৃণাধম।
দুই প্রকারে সহিষ্ণুতা করে বৃক্ষসম॥
বৃক্ষে যেন কাটিলেহ কিছু না বোলয়।
শুখাইয়া মৈলে কারে পানী না মাগয়॥
যেই যে মাগয়ে, তারে দেয় আপন ধন।
ঘর্ম্ম-বৃষ্টি সহে, আনের করয়ে রক্ষণ॥
উত্তম হঞা বৈষ্ণব হবে নিরভিমান।
জীবে সম্মান দিবে জানি 'কৃষ্ণ-অধিষ্ঠান'॥
এইমত হঞা যেই কৃষ্ণনাম লয়।
কৃষ্ণের চরণে তার প্রেম উপজয়॥ ২০পং। ৩৫৩পৃঃ

ইতি শ্রীচৈতন্যচরিতামৃতপ্রোক্ত শ্রীগৌরাঙ্গের উপদেশ সমাপ্ত।



প্রভুপাদ শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী কর্ত্তৃক প্রণীত

# ভক্তের জয়।

প্রথম, দ্বিতীয় ও তৃতীয় উল্লাস,—গঙ্গা যমুনা ও সরস্বতী। এই ত্রিধারায় স্নান করিলে ত্রিতাপ জ্বালা জুড়াইয়া যাইবে,—শোকের সন্তাপ—রোগের যন্ত্রণা অন্তর্হিত হইবে,—ভগবৎপ্রেমে মনপ্রাণ পুলকিত হইয়া উঠিবে।

প্রথম উল্লাসে,—গণপতি ভট্ট, বলরাম দাসের রথযাত্রা, দীনবন্ধু দাস, বিশ্বম্ভর দাস, বন্ধু মহান্তি, রঘু অরক্ষিত, দামোদর দাস এবং কৃষ্ণপ্রিয়ার পত্র,—এই আটটি ভক্ত চরিত্র আছে।

দ্বিতীয় উল্লাসে,—গৌরচন্দ্র, জগবন্ধু মহাপাত্র, গোবিন্দদাস, গীতা-পণ্ডা, শাল্তোবা, জগন্নাথ দাস, গঙ্গাধর দাস, মণি দাস, রাম বেহেরা, নারায়ণ দাস এবং বালিগ্রাম দাস,—এই এগারটি ভক্তচরিত্র আছে।

তৃতীয় উল্লাসে,—সালবেগ, রাম দাস, রঘু দাস, গোপাল, পরমেষ্ঠি দিপুটি, মাধবাচার্য্য, রাজা কীর্ত্তিচন্দ্র, অনন্ত ...র, ...দাস, বালকরাম দাস, নন্দ মহান্তী, নীলাম্বর দাস এবং তুলসী দাস,—এই তেরোটি ভক্তচরিত্র আছে।

সকল চরিত্রই চিত্তসুন্দর। সকল উল্লাসই উত্তম বাঁধাই করা। প্রতি উল্লাসের মূল্য ১৲ এক টাকা। ডাকমাশুল স্বতন্ত্র।

# নানান্ নিধি।

প্রভুপাদ শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী মহাশয়ের ভক্তিরস-প্রধান প্রসিদ্ধ প্রবন্ধাবলী। সরল ও সরস ভাষায় এরূপ শিক্ষাপ্রদ সদ্‌গ্রন্থ আর নাই। রঙ্গরসের—ব্যঙ্গ-বিদ্রূপের ভিতর দিয়া শাস্ত্রীয় জটিল তত্ত্বের মীমাংসা এই গ্রন্থেই দেখিতে পাইবেন। পড়িতেপড়িতে হাসিতেও হইবে, আবার ভগবৎ-প্রেমে কাঁদিতেও হইবে।

কি কি প্রবন্ধ আছে,—দেখুন।

১। নূতন বৎসর। ২। দশহরা। ৩। শ্রীশ্রীহিন্দোল লীলা। ৪। সেকালের নন্দোৎসব। ৫। মায়ের বোধন। ৬। মা এলো। ৭। গৌরপূর্ণিমার জয়। ৮। গৌর এলো। ৯। শ্রীশ্রীদোল লীলা। ১০। হোলি হ্যায়। ১১। ফাগুনের ফাগুখেলা। ১২। নামব্রহ্মের অবমান। ১৩। দেবতার অবসাদ। ১৪। ভগবান্ ভিখারী। ১৫। হাম মারা হ্যায়। ১৬। দৈব ও পুরুষকার। ১৭। বুড়ার বড়াই। ১৮। ছোঁড়ার বড়াই। ১৯। বর্ণাশ্রমধর্ম্ম। ২০। নকলে সকল নষ্ট। ২১। চাতক-সম্ভাষণ। ২২। পিঞ্জরের কোকিল। ২৩। বায়স-কোপ। ২৪। জলি বোট। ২৫। বয়া। ২৬। ফুটবল। ২৭। এক্‌রাজ সিগনাল। ২৮। ধর্ম্মস্য সূক্ষ্মা গতিঃ। ২৯। মনোজয়ের সহজ উপায়। ৩০। মাতৃদর্শন।

উৎকৃষ্ট কাগজে ছাপা, উৎকৃষ্ট বাঁধাই করা। মূল্য ১৲ এক-টাকা মাত্র। ডাকমাশুল স্বতন্ত্র।